রুদ্ধ দ্বারে দেবালয়ের কোণে
কেন আছিস ওরে ?
অন্ধকারে লুকিয়ে আপন মনে
কাহারে তুই পুজিস সংগোপনে ?
নয়ন মেলে দেখ দেখি তুই চেয়ে—
দেবতা নাই ঘরে।

সমন্বয় ও রূপান্তর বাংলার নিজস্ব প্রতিভা। বর্ধমান, বীরভূম, বিক্রমপুর, রাজশাহী, চট্টগ্রাম প্রভৃতি জায়গায় এককালে বজ্রযান দেবদেবীর পূজা সুপ্রচলিত ছিল ; তান্ত্রিক বৌদ্ধধর্মের সাধনকেন্দ্র ছিল কামাখ্যা আর শ্রীহট্ট। কিন্তু প্রেম ও ভক্তির রসে রূপান্তরিত হয়েছে বজ্রযান, সহজযান ও একাভিপ্রায়ী পদ্ধতি। শাসকের ধর্ম হয়ে ইসলাম যখন এল বাংলায় তখনও বাঙালীর মন তাকে পরিপাক করে সমন্বয়ধর্মের সৃষ্টি করতে চেষ্টা করেছে। গুরুবাদ ও স্তূপ-উপাসনা ইসলামের সংস্পর্শে এসে পীর ও গোর-পিরস্তির সঙ্গে মিশেছে। সমন্বয়ের ফলে উদ্ভব হয়েছে সত্যপীর, মাণিকপীর ও কালুগাজির মতো মিশ্রদেবতার। শীতলা, রক্ষাকালী ও মনসা মুসলমানের পূজা পেয়েছেন আর মসজিদে মানত করেছে হিন্দু। বৈষ্ণব, সহজিয়া ও বাউলদের মধ্যে হিন্দু-মুসলমান মিশে গেছে। বিজয়ী ইসলামের সামনে সনাতন ব্রাহ্মণ্য শুধু বিধিনিষেধের দ্বারা বাংলার কোমল মাটিতে তার সমাজকে বাঁচিয়ে রাখতে পারত না যদি চৈতন্যের মতো যুগাবতারের আবির্ভাব না হত। 'যবন হরিদাস চৈতন্যের নতুন সমাজের মানুষ।' এই সমন্বয় সম্ভব হয়েছিল বলেই রামেশ্বর ভট্টাচার্য লিখলেন : 'অতঃপর বন্দিব রহিম রাম রূপ।' 'পীর বাতাসী'র মুসলমান গায়েন তাই মক্কা মদিনার সঙ্গে কাশী ও গয়াকেও তাঁর তীর্থস্থান বলে বন্দনা করেছেন আর চট্টগ্রামের মুসলমান পল্লীকবি 'সীতা মা'কে প্রণাম জানিয়েছেন।

ইংরেজী আমলে যখন য়ুরোপীয় সংস্কৃতির সঙ্গে খৃষ্টধর্মপ্রচার

আরম্ভ হল তখনও নতুনভাবে খাঁটি হিন্দুত্বের সঙ্গে খৃষ্টধর্মের সমন্বয়ের চেষ্টা হয়েছিল ব্রাহ্মধর্মে, রূপান্তর দেখা গেল প্রচলিত হিন্দুত্বের সংস্কারে ও সেবাধর্মের সৃষ্টিতে। রামমোহন ও কেশবচন্দ্র, রামকৃষ্ণ ও বিবেকানন্দ সনাতন বাঙালীর মানবতার মধ্য দিয়েই ধর্মসংস্কৃতির পথ নির্দেশ করেছেন। মানবতার মধ্যে দৈব জীবনের উপলব্ধি করেই বাংলা ও ভারতের আধ্যাত্মিক ঐতিহ্যের উত্তরাধিকারী শ্রীঅরবিন্দ বর্তমান ভারতের ধর্মগুরু।

তিন

বাংলা ভাষা ও সাহিত্যই হচ্ছে বাঙালীত্বের ও বাঙালী সংস্কৃতির দৃঢ় বনিয়াদ। এই ভাষা ও সাহিত্যের মধ্য দিয়েই বাংলার নিজস্ব প্রতিভা ও আত্মার পরিপূর্ণ প্রকাশ হয়েছে; তাই এ দুটি যতদিন জীবন্ত ও প্রগতিশীল থাকবে ততদিন শুধু সংস্কৃতি নয় সমগ্র বাঙালী জীবন ভরসা পাবে। বর্তমান ভারতের একটি শ্রেষ্ঠ সম্পদ এই বাংলা সাহিত্য যার স্থান বিশ্বের দরবারেও স্বীকৃত হয়েছে। কিছুদিন আগে বিখ্যাত য়ুরোপীয় পণ্ডিত অধ্যাপক তুচি ভারতীয় সংস্কৃতিতে বাংলা সাহিত্যের অতুলনীয় অবদানের কথা আলোচনা করেছেন। তাঁর মতে ভারতীয় সংস্কৃতি বুঝতে হলে বাংলা ভাষা ও সাহিত্য জানা একান্ত আবশ্যক। তিনি বলেন যে বাংলায় এমন বহু গ্রন্থ রচিত হয়েছে যেগুলির অনুবাদে সারা পৃথিবী উপকৃত হবে।

যুগে যুগে বাংলা লিপির পরিবর্তন হলেও অক্ষরের সাদৃশ্য অস্পষ্ট নয়। আর্যেরা বাংলায় আসবার আগে এখানকার অধিবাসীদের ভাষা কী রকম ছিল তার নিদর্শন পাওয়া যায় না। তবে সে ভাষার রূপ যে সংস্কৃত ও বাংলার মধ্যে আত্মগোপন করে আছে তাতে সন্দেহ নেই। সংস্কৃত, পালি, প্রাকৃত ও অপভ্রংশ—এই ধারার মধ্য দিয়ে

বাংলার জন্ম হয়। এর প্রাচীনতম নিদর্শন যা পাওয়া যায় তা দশম শতাব্দীর আগের বলে মনে হয় না। এ যুগে শৌরসেনী অপভ্রংশও ব্যবহৃত হত। বেশ বোঝা যায় কোনো একটি ভাষা এ যুগের সাহিত্যের মাধ্যম ছিল না। আঞ্চলিক ভাষা যে অনেক ছিল তার প্রমাণ মেলে বাংলার বিভিন্ন অঞ্চলের ভাষাগত পার্থক্যে। অবশ্য সংস্কৃত থেকে বিচ্ছেদ কোনো যুগেই হয়নি।

আধুনিক বাংলা ভাষা গড়ে ওঠে দ্বাদশ শতাব্দীর কাছাকাছি। এ ভাষার নিদর্শন মেলে ধর্মসম্বন্ধীয় নানা রকম সাহিত্যে। মুসলমান আমলে এ ভাষার বিশেষ উন্নতি দেখা যায়, কিন্তু গদ্যের ভাষা পরিণতি লাভ করেছিল আরো অনেক পরে, ইংরেজের যুগে। বিভিন্ন জাতির আগমনে, বিশেষত মুসলমানী প্রভাবে, বাংলা পৃথিবীর অন্যান্য ভাষার মতোই আরবী, ফার্সি, পোর্তুগীজ ইত্যাদি বৈদেশিক ভাষা থেকে শব্দ গ্রহণ করে সমৃদ্ধ হয়ে ওঠে। হিন্দী ও উর্দু প্রভৃতি ভারতীয় ভাষা থেকেও শব্দ গৃহীত হয়। পরবর্তী যুগে ইংরেজীও বাংলার সমৃদ্ধির একটি প্রধান উৎস হয়ে ওঠে। ইংরেজীর প্রভাব শুধু শব্দকোষেই আবদ্ধ থাকে না; বর্তমানে বাংলা ভাষার গঠনরীতি ও ভঙ্গীও প্রভাবান্বিত হয়েছে। এই প্রভাব ইংরেজীশিক্ষিত লেখকদের মারফত ধীরে ধীরে ভাষার রূপান্তর আনছে। আর একটা কথা: স্বাধীনতার পরে উগ্র স্বদেশীয়ানার উৎপাতে অকারণ, অসম্ভব ও অদ্ভুত পরিভাষার সৃষ্টি না করে আমাদের উচিত বৈদেশিক শব্দগুলিকে আত্মসাৎ করা, যেমন করেছে ইংরেজী ভাষা।

ভারতীয় সভ্যতার বাহন ছিল সংস্কৃত। সে ভাষা আজ অপ্রচলিত হলেও তার প্রভাব বাংলায় আজো জীবন্ত। নতুন নতুন শব্দের সৃষ্টি ও ভাষার ব্যঞ্জনায় সংস্কৃতের সাহায্য অপরিহার্য। কিন্তু এটা ঠিক যে বাংলা ভাষার একটা স্বতন্ত্র আত্মা বা প্রতিভা আছে। এর গতিভঙ্গী সংস্কৃত ব্যাকরণের বিধিনিষেধ মানে না।

কাব্যের ভাষা মধ্য যুগে মোটামুটি প্রতিষ্ঠা লাভ করলেও গদ্য ভাষার পরিপুষ্টি শুরু হয় ইংরেজী আমল থেকে, বিশেষ করে মিসনারি সাহেবদের চেষ্টায়। কিন্তু উনিশ শতকের প্রথম দিকে বাংলা গদ্য ও কাব্যের ভাষা ছিল সংস্কৃতেরই অনুকরণ। এরই বিরুদ্ধে প্রতিক্রিয়া দেখা গেল একদল লেখকের রচনায়; এঁরা কথ্য ভাষা ও সংস্কৃতধর্মী লেখ্য ভাষার মধ্যে পার্থক্যের অতিরিক্ত কৃত্রিমতা বর্জন করে 'চল্‌তি' ভাষা শুরু করেন। পরে অবশ্য একটা আপোশ হয় এবং সেই আপোশের ভাষা আজো চলেছে। কিন্তু প্রথম মহাযুদ্ধের পর থেকে, বিশেষত প্রমথ চৌধুরীর প্রভাবে, 'চলতি' ভাষার দিকে মোড় ফিরছে। অবশ্য নতুন নতুন শব্দ সৃষ্টি করবার সময়ে এখনো প্রধানত সংস্কৃতের সাহায্য নিতে হয়, কিন্তু ভাষার 'মেজাজ' যে বদলাচ্ছে তাতে আর সন্দেহ নেই। তার সঙ্গে আর একটা উল্লেখযোগ্য ব্যাপার হচ্ছে ব্যাকরণ ও বানান সম্বন্ধে স্বাতন্ত্র্য ও পরিবর্তন। বাঙালীর প্রাণধর্মের শ্রেষ্ঠ পরিচয় বোধ হয় তার প্রগতিশীল ভাষা ও সাহিত্য।

চার

প্রাচীন যুগ থেকে আরম্ভ করে ইংরেজী আমলের আগে বাংলা সাহিত্যের মূল প্রেরণা ছিল ধর্ম। সাহিত্যের এই দীর্ঘ ধারা বিভিন্ন ধর্মমত আশ্রয় করে আধ্যাত্মিক জীবনকেই প্রকাশ করবার চেষ্টা করেছে। কিন্তু সমাজ ও মানবিক প্রেরণা অবহেলিত হয়নি। সাহিত্যের মধ্যে বাঙালী হৃদয়ের স্পন্দন অনুভব করা যায়, তার আশা-ভরসা ও সুখ-দুঃখের পরিচয় মেলে। সমাজবিক্ষোভ, সমাজের পরিবর্তন ও রীতিনীতি এ সবেরই পরিচয় পাই সাহিত্যে। ধর্ম, সমাজ ও ব্যক্তি— এই তিনের মিশ্রণ অল্পবিস্তর সর্বত্রই দেখা যায়। সাধারণত সাহিত্যকে তিন ভাগে ভাগ করা যায়: (১) ধর্ম-সম্বন্ধীয়, (২) সমাজপ্রধান,

(৩) ব্যক্তিগত। সাহিত্যকে আবার অন্য ভাবেও ভাগ করা যায়: (১) উচ্চতর সাহিত্য, (২) লোকসাহিত্য। অবশ্য মনে রাখতে হবে যে এ ধরনের ভাগাভাগি খানিকটা কৃত্রিম হবেই; তবে ধারাগুলো লক্ষ্য করবার পক্ষে এরকম ভাগ অনেকটা সাহায্য করে।

দশম শতাব্দীর কাছাকাছি রচিত চর্যাপদগুলিকে প্রাচীনতম বাঙালী সাহিত্য বলে মেনে নিলে দেখা যায় যে, এগুলির বিষয়বস্তু হচ্ছে সহজিয়া বৌদ্ধমতের বা ঐ ধরনের ধর্মমতের গূঢ় ব্যাখ্যা। অবশ্য অদীক্ষিত ব্যক্তির কাছে এর আধ্যাত্মিক অর্থ স্পষ্ট হয় না; তবে সংকেত সাহিত্য হিসাবে এর ঐতিহাসিক মূল্য অসাধারণ:

চান্দ সূজ দুই চাকা সিঠি সংহার পুলিন্দা।
বাম দাহিণ দুই মাগ ন চেবই বাহ তু ছন্দা॥

চাঁদ-সূর্য দুই চাকা, সৃষ্টি-সংহার মাস্তুল। বাম ডাহিনে দুই মার্গ বোধ হয় না। স্বচ্ছন্দে বেয়ে চল।

যে ৪৭টি চর্যাপদ পাওয়া গেছে তার প্রত্যেকটিতে আছে চার থেকে ছয়টি পদ। জানা যায় যে এগুলির রচয়িতা ছিলেন বারোজন সিদ্ধগুরু। পরবর্তী যুগের নানা রকম ধর্মসাহিত্যের সূচনা হিসাবে এবং লুপ্তপ্রায় ধর্মমতের রহস্যসন্ধানের দিক দিয়ে এগুলির মূল্য অসামান্য।

মধ্য যুগেই খাঁটি বাংলা সাহিত্যের শুরু হয়। এই যুগের সাহিত্যের শ্রেষ্ঠ পরিচয় হচ্ছে নানা রকম মঙ্গলকাব্য ও বৈষ্ণব সাহিত্য। মঙ্গলকাব্যগুলি প্রধানত মনসা, চণ্ডী ও ধর্মঠাকুরকে অবলম্বন করে রচিত। লৌকিক ধর্ম ও আচার-অনুষ্ঠান হচ্ছে এদের উপাদান, কিন্তু সমসাময়িক সমাজের চিত্র এখানে বেশ নিপুণভাবেই আঁকা হয়েছে। এই রচনাগুলি গীতিধর্মী নয়, মূলত কাহিনীকাব্য। বিভিন্ন লোকের হাতের রচনা হলেও কয়েকটি চরিত্রের জীবনই এখানে প্রাধান্য পেয়েছে—(১) মনসামঙ্গল কাব্য (বিজয়গুপ্ত ও কেতকা দাস ইত্যাদির রচনা): চাঁদ সদাগর, লখিন্দর ও বেহুলা;

(২) চণ্ডীমঙ্গল কাব্য ( মুকুন্দরাম চক্রবর্তী ও মুক্তারাম সেন প্রভৃতি ); কালকেতু, ফুল্লরা, শ্রীমন্ত, খুল্লনা ইত্যাদি; (৩) ধর্মমঙ্গল কাব্য (রামাই পণ্ডিত, মাণিক গাঙ্গুলি, ঘনরাম চক্রবর্তী প্রভৃতি): রঞ্জাবতী ও তাঁর পুত্র লাউসেন; (৪) অন্যান্য মঙ্গলকাব্য—শীতলামঙ্গল, গঙ্গামঙ্গল, চৈতন্যমঙ্গল, অন্নদামঙ্গল (ইংরেজী আমলের সূচনায় ভারতচন্দ্রের লেখা) ইত্যাদি।

মধ্য যুগে বৈষ্ণবধর্ম আবির্ভূত হবার পর এই ধর্ম এবং শ্রীচৈতন্য ও তাঁর ভক্তদের জীবন নিয়ে এক বিরাট সাহিত্য গড়ে ওঠে। কাহিনী, কীর্তন, চরিতমালা, পদাবলী ইত্যাদিতে এর সমৃদ্ধি বোঝা যায়। বৈষ্ণব সাহিত্যে সমসাময়িক যুগের সমাজ-ও-ধর্মবিপ্লবের পূর্ণ পরিচয় পাওয়া যায়। বৈষ্ণবধর্মী রচনার প্রধান বৈশিষ্ট্য হচ্ছে এর মানবিকতা। ভক্তি, প্রেম ও রসমাধুর্যের গুণে এই সাহিত্য অনুপম। এই সাহিত্যের সাধকদের মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য হচ্ছেন চণ্ডীদাস, গোবিন্দদাস, জয়ানন্দ, বৃন্দাবনদাস ইত্যাদি।

এ ছাড়াও নানা রকমের সাহিত্য ছিল। নাথসাহিত্যের নিদর্শন মেলে গোরক্ষবিজয় কাহিনীতে ও ময়নামতীর গানে। বৌদ্ধ ও শৈব ধর্মের মিশ্রণে নাথসম্প্রদায়ের যে মতবাদ গড়ে ওঠে তাকেই অবলম্বন করে হিন্দু-মুসলমান উভয়েই এই সাহিত্য গড়ে তোলেন—যেমন ভবানী দাস ও শেখ ফয়জুল্লা। ছড়া ও প্রবাদবচন ইত্যাদির মধ্যে লোকসাহিত্যের পরিচয় পাওয়া যায়। অনুবাদ সাহিত্যের মধ্যে বিশেষ উল্লেখযোগ্য কাশীরাম দাসের মহাভারত ও কৃত্তিবাসের রামায়ণ; কিন্তু এ দুটি রচনায় মূল সংস্কৃত কাব্য থেকে যে পার্থক্য দেখা যায় তাতে বাঙালী মনের ছাপ স্পষ্ট রয়েছে। লোকসাহিত্যের উৎকর্ষের নিদর্শন বিভিন্ন অঞ্চলের পল্লীগাথা। এই সব কবিতায় ও গানে পল্লীসমাজ, প্রকৃতির সঙ্গে নিবিড় সম্পর্ক ও হৃদয়াবেগ অতি সরল ও মর্মস্পর্শীভাবে প্রকাশ পেয়েছে। কয়েকজন মুসলমান লেখকের রচনায় মধ্য প্রাচ্যের গল্প স্থান পেয়েছে এবং তার ফলে

রোমান্স আখ্যায়িকা ও উপন্যাসের বিকাশ দেখা যায়। নাট্যরচনার ইতিহাসে যাত্রাগান, পাঁচালী, তর্জা ও কবিগান ইত্যাদির মূল্য অসাধারণ। কবিগানে বিশেষ প্রসিদ্ধিলাভ করেছিলেন দু জন— ভোলা ময়রা আর এক পোর্তুগীজ্ সাহেব 'অ্যান্টনি ফিরিংগি'।

আধুনিক যুগের সাহিত্য প্রেরণা পেয়েছে ইংরেজী সাহিত্য ও ইংরেজী সাহিত্যের মাধ্যমে পাশ্চাত্ত্য ভাব ও সাহিত্য থেকে। বাংলার নব জাগৃতির শ্রেষ্ঠ পরিচয় তার সাহিত্য আর আধুনিক যুগের প্রধান সৃষ্টি হচ্ছে গদ্য সাহিত্য। মধ্য যুগের গদ্যের অবস্থা শোচনীয় ছিল, কিন্তু ইংরেজীশিক্ষিত লেখকেরা মিশনারী সাহেবদের সহায়তায় ও মুদ্রাযন্ত্রের মারফত সংবাদপত্র ও অন্যান্য গদ্যরচনার পথ খুললেন। সেই পথেই আজ বাংলার গদ্য পুষ্টি লাভ করে এগিয়ে চলেছে।

আধুনিক যুগের প্রথম থেকেই একটা পরিবর্তন দেখা গেল— সাহিত্যে ধর্মের জায়গায় মানবজীবন ও সামাজিক চেতনার আবির্ভাব। এই খাতেই আধুনিক সাহিত্যের প্রগতি চলেছে। উনিশ শতকের বাংলা সাহিত্য পরিপাক করবার চেষ্টা করল একসঙ্গে ইংরেজী রোমান্টিক ভাবধারা, পাশ্চাত্ত্য দর্শন ও বিজ্ঞান। তার ফলে গদ্যে ও কাব্যে এক বিস্ময়কর নব জাগরণ দেখা দিল। এই জাগৃতি মধ্য যুগের ধারাকে মূলত অস্বীকার করেই ঘটেছিল, যদিও লেখকদের মন ছিল ভারতীয় ও বাঙালী সংস্কৃতিতেই গড়া। ভাববিরোধ ও ভাবসমন্বয়ের মধ্য দিয়েই এই সাহিত্যিক জাগরণ সম্ভব হল।

উনবিংশ শতাব্দী থেকেই আরব্ধ হল সাহিত্যিক যুগান্তর। গদ্য রচনার দিকেই নজর বেশি : রামমোহন, দেবেন্দ্রনাথ, অক্ষয়কুমার ও ঈশ্বরচন্দ্রের রচনায় ধীরে ধীরে গদ্যরীতি পরিবর্তিত হতে থাকে। ঈশ্বর গুপ্তের লেখায় দেখি পুরানো কাব্যরীতির সঙ্গে মিশেছে তৎকালীন সমাজচেতনা বিদ্রূপের ভঙ্গীতে।

উনিশ শতকের শেষার্ধ থেকেই খাঁটি আধুনিক যুগের আরম্ভ

হল—মধুসূদন ও বঙ্কিমচন্দ্রের যুগ। গদ্যে, পদ্যে ও নাটকে যুগান্তর এল এবং পাশ্চাত্ত্য ভাব ও রীতিকে পরিপাক করে সাহিত্যিকরা একটি বিরাট সংস্কৃতির সৃষ্টি করলেন। মধুসূদন ও বঙ্কিম ছাড়াও এ যুগে প্রতিভাবান লেখকের অভাব ছিল না—দীনবন্ধু, রঙ্গলাল, বিহারীলাল, হেমচন্দ্র, নবীনচন্দ্র, অক্ষয়চন্দ্র, রমেশচন্দ্র ও গিরিশচন্দ্র ইত্যাদি। এই যুগের সাময়িক সাহিত্যও বিশেষ উল্লেখযোগ্য। ঊনবিংশ শতাব্দীর শেষার্ধেই সাহিত্যের এই বিরাট সাধনা হল অপরিমেয় ভবিষ্যতের দৃঢ় ভিত্তি।

বিশ শতকের প্রথম থেকেই শুরু হল রবীন্দ্রযুগ। অসংখ্য লেখকদের সাধনায় সাহিত্যের ব্যাপক ক্ষেত্রে বিবিধ রচনা ও নতুন নতুন রীতির পরীক্ষার ফলে বাংলা সাহিত্য পৃথিবীর শ্রেষ্ঠ সাহিত্য-গুলির অন্যতম হয়ে উঠেছে। উনিশ শতক থেকেই মহিলা কবিদের রচনায় বাংলা সাহিত্য সমৃদ্ধ হয়ে উঠেছিল; বর্তমানেও লেখিকার সংখ্যা প্রচুর। বিংশ শতাব্দীর বাঙালীর শ্রেষ্ঠ পরিচয় রবীন্দ্রনাথ। একটি জাতির রুচি, সংস্কৃতি ও মানসচর্চার বিশিষ্ট ধারাই সৃষ্টি ও গঠন করেছেন তিনি। সাহিত্য, সঙ্গীত, কলাশিল্প, শিক্ষা, জাতীয়তাবোধ, সমাজচেতনা, ভারতীয়তার পুনরুজ্জীবন, আন্তর্জাতিক সংস্কৃতির সূচনা—সব দিক দিয়ে এমন মৌলিক ও বহুমুখী প্রতিভা পৃথিবীর ইতিহাসে দ্বিতীয় মেলে বলে মনে হয় না।

শরৎচন্দ্রের সাহিত্যে অন্য একটি ধারার নির্দেশ রয়েছে। রবীন্দ্র-সাহিত্যের খাতে চিরকাল চলা যায় না, চলা উচিতও নয়। তাই তাঁর প্রতি অপরিসীম শ্রদ্ধা জানিয়ে বিশেষ করে ১৯৩০-এর পর থেকে নব সামাজিক চেতনা ও চিন্তাধারার ভিত্তিতে গড়ে উঠেছে নতুন ধরনের বাংলা সাহিত্য। এ সাহিত্য সব সময়ে উচ্চস্তরের না হলেও অগ্রগতির প্রেরণায় ও বৈচিত্র্যে এর ঐতিহাসিক মূল্য অনস্বীকার্য।

গত এক শো বছরের সাহিত্য বিশ্লেষণ করলে কয়েকটি মূল সূত্র সহজেই নজরে পড়ে। প্রথমত, এই সাহিত্য মধ্যবিত্ত শ্রেণীর সৃষ্টি। ফলে মধ্যবিত্ত সংস্কৃতির ছাপ এখানে স্পষ্ট। দ্বিতীয়ত, এই সাহিত্য শিক্ষিত ও বিদগ্ধ জনের উদ্দেশ্যে রচিত ও উৎসর্গিত। আধুনিক যুগে খাঁটি লোকসাহিত্য রচিত হয়নি। তৃতীয়ত, এই সাহিত্যে সমাজচেতনা অত্যন্ত প্রবল। সনাতন ধারা থেকে বিচ্যুতির লক্ষণ খুবই স্পষ্ট। চতুর্থত, এর উপাদান ও আঙ্গিক ইংরেজী ভাষা ও সাহিত্যের মাধ্যমে সমগ্র পাশ্চাত্ত্য কৃষ্টির কাছে অত্যন্ত ঘনিষ্ঠভাবে ঋণী। পঞ্চমত, এই এক শো বছরের সাহিত্যপ্রতিভা মূলত রোমান্টিক। পরিশেষে বলা যায় যে, খাঁটি লোকসাহিত্য রচিত না হলেও বর্তমান সাহিত্যের দ্রুতবর্ধমান গণচেতনা প্রাচীন ও নবীন রূপ এবং আঙ্গিকের মাধ্যমে সমগ্র বাঙালী মানসক্ষেত্রে যথেষ্ট প্রভাব বিস্তার করছে।

৭

# ভবিষ্যৎ

এক

আর্যাবর্ত আর উত্তরাপথ, দাক্ষিণাত্য আর পশ্চিম ভারত—এই গণ্ডীর ভিতরেই শতাব্দীর পর শতাব্দী ঘুরে গেছে প্রাচীন ইতিহাসের অগ্নিচক্র। কিন্তু অন্ধকারে ঢাকা পূর্ব ভারতে ও বাংলায় দিনে দিনে, তিলে তিলে পুঞ্জীভূত হয়েছে অলক্ষ্য ঐতিহাসিক শক্তি। এই রহস্যময় তমসাচ্ছন্ন ঐতিহ্যের উত্তরাধিকারী আমরা বাঙালী। ভারতের উত্তর-পশ্চিম কোণে বার বার মেঘ জমেছে; বিদেশী অভিযানের ঝড় এসে থেমে গেছে উন্নাসিক আর্যের অস্পৃশ্য বাংলার দ্বারে। নেহরুও তাই 'ভারত-আবিষ্কার' গ্রন্থে উত্তর প্রদেশ সম্বন্ধে উচ্ছ্বসিত হয়ে বলেছেন: 'আগ্রা ও অযোধ্যার যুক্ত প্রদেশ—হিন্দুস্থানের হৃদয়, প্রাচীন ও মধ্যযুগীয় সভ্যতার কেন্দ্র, ভারতের প্রতীক।'

আঠারো শতকের শেষার্ধে হল পটপরিবর্তন: নতুন ঐতিহাসিক শক্তির আবির্ভাব ঘটল। এবার উত্তর-পশ্চিমে নয়, পূর্ব ভারতে ও বাংলায়। প্রাচীন ও মধ্যযুগীয় ধারা থেকে বিচ্ছিন্ন হয়ে আধুনিক ভারত জন্ম নিল বাংলা দেশে: বদলে গেল ইতিহাসের ছন্দ। কিন্তু নতুন সভ্যতার আভাস এসেছে অজস্র গ্লানির ভিতর দিয়ে, আর সেই গ্লানিতে আজ বাঙালী অবসন্ন।

হাহাকার উঠেছে যে, বাঙালী ধ্বংসোন্মুখ—বিশেষত বাঙালী হিন্দু। ধ্বংসের লক্ষণ দেখা গেছে তার আর্থিক দুরবস্থায়, তার অর্থনৈতিক পরাজয়ে, তার স্বাস্থ্যের অবনতিতে, তার রাষ্ট্রীয় জীবনের জটিলতায়, তার সমাজব্যবস্থায়।

কিন্তু চিন্তাশক্তি ও মনীষার অভাব নেই বাঙালীর। আজ চরম পরীক্ষার দিনে তাকে নামতে হবে কর্মক্ষেত্রে। চাই খাঁটি আদর্শবাদ, চাই দুর্বার সংগঠনপ্রতিভা। সমূহ সর্বনাশকে প্রতিরোধ করে নব

জীবনের খাতে ঘুরিয়ে দিতে হবে সমাজশক্তিকে। দেখতে হবে সমাজের সব স্তরেই যেন আদর্শবাদ ছড়িয়ে পড়ে, সব স্তরেই যেন সাড়া পড়ে যায়। পরিণত সমাজচেতনা চাই; হাজারে একজনের স্বাচ্ছন্দ্য জাতিকে বাঁচিয়ে রাখতে পারে না। বিরোধ ও অবিচার, কুৎসিত সংস্কার ও উচ্ছৃঙ্খলতা জাতিকে দুর্বল করে অবশেষে অপমৃত্যু আনে। আত্মঘাতী সমাজের পরিসমাপ্তি আনতেই হবে।

চাষীকে বাঁচাতে হবে, মজুরকে বাঁচাতে হবে। দেশের হাজার হাজার লোক যে তিলে তিলে অমানুষ হয়ে যাচ্ছে একটা নিষ্ঠুর সমাজব্যবস্থার ফলে এ কথা যদি আজ আমরা না বুঝি তাহলে ভবিষ্যৎ কাল এর চরম প্রতিশোধ নেবে এক অভাবনীয় ধ্বংসের দ্বারা। তথাকথিত মধ্যবিত্ত আজ আর মধ্যবিত্ত নেই, নেমে চলেছে দুর্বার গতিতে :

বিধাতার রুদ্র রোষে দুর্ভিক্ষের দ্বারে বসে
ভাগ করে খেতে হবে সকলের সাথে অন্নপান;

সেই নিম্নে নেমে এস নহিলে নাহিরে পরিত্রাণ,
অপমানে হতে হবে আজি তোরে সবার সমান।

—রবীন্দ্রনাথ

বেল্‌শাজারের জীবনে দেয়ালের গায়ে লেখা শুরু হয়েছে। চার দিক ঘিরে চলেছে ওঠা-পড়ার বিপুল ঐতিহাসিক আয়োজন। শ্রেণী-দম্ভ ও শ্রেণীসংঘর্ষ ছেড়ে আজ বাঙালীকে সংঘবদ্ধ চেষ্টায় নতুন সমাজ গড়তেই হবে। মানুষের প্রগতিশীল মন ও জীবন পুরাতন পদ্ধতির পরিবর্তন করে। এইভাবেই ইতিহাসের নতুন অধ্যায় রচিত হয়।

বাঙালীর জীবনে বিপর্যয় যে এসেছে তাতে কোনো সন্দেহ

নেই। তাই আজ প্রাচীন এথেনীয়দের সঙ্গে তুলনা চলেছে। সংস্কৃতিবাহী বাঙালী জাতি কি ব্যাধিপ্রপীড়িত হয়ে সামাজিক দুর্বলতার প্রহরে অনুন্নত বর্বর শ্রেণীর আঘাতে এথেনীয়দের মতোই লুপ্ত হয়ে যাবে? এই আতঙ্কের কি কোনো ভিত্তি আছে।

দুই

যুগে যুগে বিপর্যয়, প্রাকৃতিক দুর্যোগ ও ঐতিহাসিক বিপ্লব বাঙালীকে ধ্বংস করতে পারেনি। সাময়িক অধোগতি সত্ত্বেও চিন্তাধারায় ও নতুনকে গ্রহণ করার শক্তিতে বাঙালী আজো তো প্রাণধর্মের লক্ষণ দেখিয়ে চলেছে। পূর্বে ও পশ্চিমে নব জাগৃতির ইশারা তো মিলছে গণচেতনার আভাসে। অতীতে এবং অদূর অতীতেই এক শো দেড় শো বছরের মধ্যেই বাংলা অন্তত দেড় শো মনীষীর জন্ম দিয়েছে জীবনের বিভিন্ন ক্ষেত্রে। এ সবই তো প্রাণবন্ত জাতির লক্ষণ।

তাহলে কি অবনতি হয়নি, অপমৃত্যুর সম্ভাবনা নেই? এর উত্তর হচ্ছে এই যে, অবনতি সাময়িক মাত্র এবং এই অবনতি ও তার সঙ্গে একটি তীব্র সচেতন মন বাঙালীকে নিয়ে চলেছে নব যুগের উদয়াচলের পথে। এ বিপর্যয় অপমৃত্যু নয়, এ শুধু এক অপরিমেয় দিগন্তের পূর্বাভাস। রবীন্দ্রনাথ পরিত্রাণকর্তার কথা বলেছেন, মহামানবকে স্মরণ করেছেন। কিন্তু মহামানব বা পরিত্রাণকর্তা আসবেন কি-না জানি না; তবে বুদ্ধি, অনুভূতি ও কল্পনা দিয়ে বুঝি যে পরিত্রাণ আসবেই। এ যুগ নেতার যুগ নয়, কর্মীর যুগ। তাই হয়তো সাধারণ অর্থে কোনো বিশিষ্ট নেতা নেই বাংলায়। কিন্তু বহু অখ্যাত, অজ্ঞাত লোক গভীর আদর্শবাদ নিয়ে তিলে তিলে নিঃস্বার্থভাবে খেটে চলেছে তলায় তলায়।

তাদের সাধনার যৌথ শক্তি নিশ্চয় একদিন আসমুদ্রহিমাচল বাংলাকে সমূলে পরিবর্তন করে দেবে। সংকটের চরম প্রহরে নেতৃত্ব আপনিই আসে।

এক একটা যুগে এক একটা দেশের ওপর আসে ঐতিহাসিক দায়িত্বের ভার। আজ হয়তো সেই দায়িত্ব এসেছে সারা প্রাচ্যের নিপীড়িত জাতিসমূহের ওপর, ভারতে ও বাংলায়। ইংরেজী আমলের বাংলা ভারতকে এক পথ দেখিয়েছিল ; আজ নতুন পথের প্রারম্ভেও বিংশ শতাব্দীর বাঙালী হোক অগ্রগামী। সেদিন ছিল ভারতের দায়িত্ব তার ওপর। আজ সর্বহারা হয়ে সে হয়তো হতে চলেছে এক নতুন পৃথিবীর দায়িত্বের অংশীদার। এথেনীয়রা নতুনকে অস্বীকার করেছিল ; তাই তারা মরে গেছে ; বাঙালী নতুনকে গ্রহণ করে বেঁচে থাকবে।

বাঙালীত্ব মানে সারা পৃথিবীকে অস্বীকার করে কূয়ো খুঁড়ে তার মধ্যে ব্যাঙ হয়ে বসে থাকা নয়, রক্ত ও ঐতিহ্যের মূল ধারা বজায় রেখে নিঃশঙ্ক মনে কালোপযোগী পরিবর্তনের পথে অগ্রগতি। গোষ্ঠীসর্বস্ব সমাজ আন্তর্জাতিকতার দিকে চলেছে। প্রাদেশিকতা, সাম্প্রদায়িকতা এমন কি অন্ধ জাতীয়তাও তাই হবে যুগধর্মবিরোধী। স্বাতন্ত্র্য থাকবে, বৈচিত্র্য থাকবে। কিন্তু তা যেন সমন্বয়বিরোধী না হয় ; স্বার্থ যেন সুবুদ্ধিকে গ্রাস না করে।

আগামী পরিবর্তনের পদধ্বনি শোনা যাচ্ছে। যে সমাজের কাছে আমরা পেয়েছি অমানুষিক অপমান আর অত্যাচার তার দিন শেষ হবেই।

আমি যে দেখেছি গোপন হিংসা কপট রাত্রিছায়ে
হেনেছে নিঃসহায়ে—
আমি যে দেখেছি প্রতিকারহীন শক্তের অপরাধে
বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে।

তাই তো তোমায় শুধাই অশ্রুজলে—
যাহারা তোমার বিষাইছে বায়ু, নিবাইছে তব আলো,
তুমি কি তাদের ক্ষমা করিয়াছ. তুমি কি বেসেছ ভালো ?
—রবীন্দ্রনাথ

আমাদের সমাজব্যবস্থা যে নিঃস্ব, রিক্ত, জীর্ণ ও মুমূর্ষু তার স্বীকৃতি মেলে চাষী-মজুরের অশিক্ষা আর শোচনীয় দারিদ্র্যে, মধ্যবিত্তের কুশিক্ষা আর নৈরাশ্যে, ধনিকের নিষ্ঠুর ঔদাসীন্যে। খণ্ডিত বঙ্গ, যুক্ত ও বৃহৎ বঙ্গ—এ সবেরই ঐতিহাসিক কারণ ও অর্থ রয়েছে ; কিন্তু যুগব্যাপী প্রশ্নের উত্তর এদের কোনোটাতেই মিলবে না। বহু পুরাতন ইমারতে ঘুণ ধরেছে ; ধ্বসে পড়ছে ; চুনকাম-করা কবরের নিচে হাড়। মানুষের নীড়সম্ভোগী মন ধীরে ধীরে শবসম্ভোগী সমাজের সৃষ্টি করে, পরিবর্তনকে ভয় পায় ; কিন্তু প্রতিক্রিয়ার আঘাতে অবশ্যম্ভাবী পরিবর্তন আসেই। সভ্যতার নির্মোক, সাপের খোলস বদলাবার দিন আসেই। ফিনিক্‌স্ পাখী নিজেরই চিতাভস্মে নব কলেবর ধারণ করে।

।৩ন

সর্বনাশের প্রহরেই জাতির গভীরতম আধ্যাত্মিক শক্তির জাগরণ হয় ; নতুন পন্থা খুঁজে ফেরে মানুষের চিন্তিত, আলোড়িত সমাজ-বুদ্ধি। জাতির জীবনীশক্তির উৎস এখানেই। ওয়র্ডস্‌ওয়র্থ্ বলেছেন : 'By the soul only nations shall be great'—সেই আত্মার শক্তি, সেই ধর্ম হিন্দু নয়, ইসলাম নয়, সনাতন মানবধর্ম। আর এই মানবধর্মই হচ্ছে আজ সারা পৃথিবীর যুগধর্ম। খাঁটি বাঙালীত্ব এই কালধর্মের বিরোধী নয়। তাহলে কিসের ভয় ? বাঙালীর

ভয়, বাঙালীর বিপদ সেই দিন আসবে যেদিন সে তার সনাতন মানবধর্ম থেকে বিচ্যুত হবে।

সাত কোটি লোকের মানসিক অখণ্ডতার শক্তি সাময়িক বিপর্যয়ে ব্যর্থ ও নির্মূল হয়ে যায় না, পথের সন্ধান মেলেই। শুধু মানুষের অপরাজেয় মনে বিশ্বাস রাখো। খণ্ড-ছিন্ন-বিক্ষিপ্ত বাঙালীকে হতে হবে নতুন সভ্যতার অগ্রদূত : ছিন্ন সতীদেহ যেখানে যেখানে ছড়িয়ে পড়েছে সেখানেই জেগে উঠেছে পীঠস্থান। আদর্শবাদের দৃঢ়তা নিয়ে বাঙালী যদি নিঃশেষও হয়ে যায় তাহলে তার প্রতিটি রক্তবিন্দু নতুন মানুষ, নতুন জাতির মধ্যে আবার জীবন পাবে। মনে রাখতে হবে রবীন্দ্রনাথের বাণী :

> মানুষের প্রতি বিশ্বাস হারানো পাপ, সে বিশ্বাস শেষ পর্যন্ত রক্ষা করব। আশা করব, মহাপ্রলয়ের পরে বৈরাগ্যের মেঘমুক্ত আকাশে ইতিহাসের একটি নির্মল আত্মপ্রকাশ হয়তো হবে এই পূর্বাচলের সূর্যোদয়ের দিগন্ত থেকে। আর একদিন অপরাজিত মানুষ নিজের জয়যাত্রার অভিযানে সকল বাধা অতিক্রম করে অগ্রসর হবে তার মহৎ মর্যাদা ফিরে পাবার পথে। মনুষ্যত্বের অন্তহীন প্রতিকারহীন পরাভবকে চরম বলে বিশ্বাস করাকে আমি অপরাধ মনে করি।

১

# বিশ বছর

এক

স্বাধীনতার পর বিশ বছর। এ সূর্য-সূচনা কেমন? কী হল বিশ বছরে? নয়া দিল্লির বার্তা ও ইঙ্গিত ছড়িয়ে গেল কি ভারতের গ্রাম থেকে গ্রামান্তে? অনেকগুলো বছরের গ্লানি ও অপমান, অনেক দুঃখ আর অপরিমেয় অত্যাচার, বহু দীর্ঘশ্বাস আর হাহাকারে ভরা ইতিহাসে এল বড়ো কষ্টের এই স্বাধীনতা। শুকনো হাড় আর মড়ার খুলির বোঝা পিছনে রেখে এগিয়ে এল স্বাধীনতার রথচক্র। সামনে অনবসর ভবিষ্যৎ।

প্রথমেই কয়েকটা কথা বলা দরকার। কথাগুলো আর কিছু নয়, শুধু অতীতের দিকে দৃষ্টিক্ষেপ। অতীত মরে না, দিনে-দিনে ক্ষণে-ক্ষণে বর্তমানের ভিতর দিয়ে ভবিষ্যৎ রচনা করে চলে। এটা কবিত্ব নয়, খাঁটি ঐতিহাসিক সত্য; ইতিহাসের নৈতিক শক্তি কার্য-কারণের ধারাচক্র। যুগে যুগে ভারতের মানচিত্র বদলে চলেছে বহিঃশত্রুর আক্রমণ আর গৃহবিবাদের সঙ্গে। যে অখণ্ড ভারতের কথা বলতে গিয়ে আমরা উচ্ছ্বসিত হয়ে উঠি সেই ভারত খণ্ডিত হয়েছে অনেক বার অনেক রকমে। প্রাক্-বৈজ্ঞানিক যুগে দূরত্বের দুঃখ আর প্রকৃতির বাধা একেবারে দূর করা সম্ভব হয়নি। তাই নানা কারণে বিভিন্ন জাতি, সম্প্রদায়, ভাষা ও আচার-বিচার নিয়ে ভারতের জীবন হয়েছে অত্যন্ত জটিল ও সমস্যাসঙ্কুল। স্বাধীনতার বিশ বছর এ কথার সত্যতা আমরা দিনে দিনে বুঝেছি। তবু বহু শতাব্দীর জলবায়ু আর বহু পুরাতন মাটি একটি ভারতীয় মন গড়ে তুলেছে সুখ-দুঃখের ভিতর দিয়ে। সে-মন জনসাধারণের মন, তাদেরই জীবনভঙ্গী। উচ্চ স্তরের জীব যাঁরা তাঁদের দেশপ্রেম অনেকটা স্বার্থের বস্তু, খানিকটা বুদ্ধির, বাকিটা হয়তো দম্ভের। কিন্তু নীরব গণসমাজ মাটিকে ভালোবেসেছে, ভালোবেসেছে দেশের

জল, আলো, হাওয়া, দেহে ও মনে ছয়টি ঋতুর অফুরন্ত পটপরিবর্তন। এই মাটির পৃথিবী আজও তাদের কাছে একটি অপরূপ বিস্ময়। দেশের বিপদে তারাই মার খেয়েছে বেশি, বন্যা আর দুর্ভিক্ষ, মহামারী আর মহাযুদ্ধে তারাই গুঁড়িয়ে গেছে। মন্বন্তরের এই অভিশপ্ত সন্তানেরা ইতিহাসে স্থান পায়নি। বিশ বছরের স্বাধীনতা কি তাদের পরিচয় দিয়েছে ?

দুই

ঐক্যবদ্ধ জাতীয়তার কল্পনা ভারতের ইতিহাসে প্রায় মেলেই না। পরাধীনতার ঐতিহাসিক কারণ ও প্রয়োজন তাই আমাদের ঘটেছিল। নিজের সুবিধার জন্যই বিদেশী বণিক-সমাজের ভারতকে ঐক্যবদ্ধ করার চেষ্টা। ফল হল বিপরীত, এল জাতীয় চেতনা। একেই বলে ইতিহাসের বিদ্রূপ। উনিশ শতকের শেষভাগে এল নবযুগের সম্ভাবনা। তার সঙ্গে যুক্ত হয়েছে দুটি মহাযুদ্ধের মর্মান্তিক অশান্তি ও অসন্তোষ। এই নবচেতনার উত্তরাধিকারসূত্রে পাওয়া আমাদের এই বড়ো দুঃখের স্বাধীনতা। ভারতবর্ষ হিন্দু-মুসলমানের স্বদেশ ; ইংরেজের স্বদেশ 'হেথা নয়, অন্য কোথা, অন্য কোনোখানে'। এখানকার সুখদুঃখের অংশীদার ওরা হয়নি ; ভারতের সঙ্গে নাড়ীর সম্পর্ক নেই ওদের, ছিল শুধু শোষণের। ওদের আমলে অত্যাচার ও লুণ্ঠন আর ধ্বংসের একটা ঝড় বয়ে গেছে, এমন নৈতিক অধঃপতন ঘটেছে যে আমরা খণ্ডিত ভারতে স্বাধীনতার প্রতিষ্ঠা করেছি। লক্ষ লক্ষ লোকের প্রাণ ও ভাগ্য নিয়ে নিষ্ঠুর জুয়ার খেলায় স্বার্থান্বেষী কুচক্রীরা করেছে এই দেশ-বিভাগ। ধর্মসম্প্রদায়ের ভিত্তিতে রাষ্ট্রসৃষ্টি প্রগতির লক্ষণ নয়, মধ্যযুগের ধর্মোন্মাদ, ইতিহাসের পশ্চাদপসরণ। হয়তো সব অসুখেরই ওষুধ হল সময়, হয়তো ইতিহাসের কাঠগড়ায় ভাবী কালের বিচারে দেশী-বিদেশী অনেক প্রভুই হবেন আসামী। ইংরেজ

ভারত দখল করেছিল ছলে-বলে-কৌশলে। আমাদের স্বাধীনতাও যেন ছলনা না হয়। কিন্তু অতীতের মুক্তি-সৈনিকেরা খণ্ডিত ভারতের মুক্তি চায়নি। তারা মরেছে, আর কোলাহল চালিয়েছে শবসম্ভোগী শকুনের পাল। বিশ বছরের স্বাধীনতায় ভারত আর পাকিস্তান আরো দূরে সরে গেছে। বিদেশী চক্রান্ত কি সফল হবে?

নানা কারণে ইংরেজের পক্ষে ভারতকে সাক্ষাৎভাবে রাজনৈতিক দখলে রাখা সম্ভব ছিল না : তাই স্বাধীনতা। ভারতকে আর্থিক ও রাজনৈতিক হিসাবে প্রাচ্যশক্তি হতে দেওয়া ইংরেজের স্বার্থবিরোধী : তাই বিভাগ। আর তাই স্বাধীনতার বিশ বছরের অনেকটাই কেটেছে এই বিভাগেরই জের টেনে।

কয়েকটা বিষয়ে কোনো পরিবর্তন ঘটেনি। ভারতের গেরুয়া রঙের মাটি সকলকেই কেমন যেন বৈরাগী করে রেখেছে; কোনো কিছুই সহজে আমাদের স্থবির মনকে নাড়া দিয়ে সচল করতে পারে না। কাশীতে গ্রহণের উৎসবে বিরাট হিন্দু জনতা দেখে হাক্‌সলি লিখেছিলেন যে, এতগুলো লোক পারলৌকিক চিন্তা একটু কমিয়ে দেশের দিকে তাকালেই ভারত স্বাধীন হয়ে যেত। মুসলমানদেরও একই অবস্থা, ধর্মের জটিলতায় সামাজিক জীবন হয়েছে পঙ্গু। পরিবর্তন ঘটেনি ধনীদরিদ্রের শ্রেণীগত স্বার্থবিরোধে। স্বাধীন ভারতে ধর্মঘটের অভাব হয়নি; ধীরে ধীরে দুটি শ্রেণী দূরে সরে চলেছে। হয়তো এই ধনীদরিদ্রের বিবাদের মধ্যেই আগামী ইতিহাসের বীজ লুকিয়ে আছে। যে স্বাধীনতা সারা দেশের কাম্য হওয়া উচিত ছিল, যে স্বাধীনতায় নবজন্মের সম্ভাবনা ছিল, তার অংশীদার হতে পারেনি জনসাধারণ। আপাতদৃষ্টিতে হয়তো গেছে কিপ্‌লিঙের সেই 'শ্বেত মানবের দায়', গেছে হয়তো 'পাম্‌-পাইনের রাজত্ব', কিন্তু কোথায় জনরাজ, কোথায় গণতন্ত্র? 'জনগণমন-অধিনায়ক জয় হে' গাইবে কি প্রেতমূর্তি কঙ্কালের দল? অনেক দিন দাসত্বের পরে স্বাধীনতা মিলেছে। তাই সমস্যার আর অন্ত নেই। অবশ্য দুঃখভোগ না

করে মুক্তি অর্জন করা যায় না ; কড়ায়-গণ্ডায় ইতিহাস দাম আদায় করে নেয়। কিন্তু স্বাধীনতার পর ? একতার অভাব, সহানুভূতি নেই, সংগঠন নেই, নেই খাঁটি আদর্শবাদ। স্বাধীনতা পাওয়া আর স্বাধীনতার উপযুক্ত হয়ে বেঁচে থাকা এক কথা নয়। অনেক রকমেই আমাদের নৈতিক অবনতি হয়েছে।

তিন

স্বাধীনতার স্বরূপ কী ? শুধু কি বিদেশী জুলুম আর শোষণের হাত থেকে মুক্তি ? এ যদি স্বাধীনতা হয় তাহলে তার মূল্য খুব বেশী নয়। যে রাজনৈতিক আদর্শ দাসত্বের দিনে আমাদের অনুপ্রাণিত করেছিল তার সঙ্গে চামড়ার রঙের সম্পর্ক খুব ঘনিষ্ঠ ছিল না। আমাদের স্বাধীনতার দলিলের প্রথম কথাই হচ্ছে এমন এক খাঁটি গণতন্ত্রের প্রতিষ্ঠা যেখানে শ্রেণীগত পার্থক্য নেই, নেই অত্যাচার ও শোষণের সম্ভাবনা ; যেখানে প্রতিফলিত হয়েছে দেশের সমষ্টিগত ভবিষ্যতের উজ্জ্বল প্রতিজ্ঞা। বিশ বছরের স্বাধীনতায় কেউ আশা করতে পারে না যে, একটা বৃহৎ সমস্যাবহুল দেশে হঠাৎ স্বর্গরাজ্য স্থাপিত হবে। কিন্তু পথের শেষে এসে না পৌঁছলেও পথের আরম্ভ তো হবেই ? আমরা কি ঠিক পথে চলেছি ? প্রতি বছরের শেষে এই প্রশ্নই আমাদের সকলের মনে এসেছে। সে প্রশ্ন প্রত্যেকের মনেই আসা উচিত ; না এলে স্বাধীনতার কোন অর্থই হয় না। বছরের পর বছর চক্রের আবর্তনে স্বাধীনতা দিবস ফিরে আসবে। কিন্তু ব্রত পালন ও উদ্‌যাপন হবে কি ?

মানুষ ভবিষ্যৎ জানতে পারে না ; ঊর্ধ্ব আকাশ মৌন, নিরুত্তর। ঐতিহাসিক জাগরণ ভারতকে ও বাংলাকে কোন পথে নিয়ে যাবে ? ভারত ও বাংলা যদি ক্যাসানড্রা হত, তাহলে হয়তো গ্রীক্ নাটকের ভাষায় বলে উঠত :

'এ কোন অজানা পথে নিয়ে এলে, অ্যাপোলো আমার !'

চার

'হের বৎস, সম্মুখেতে তব প্রসারিত ভারতের মানচিত্রখানি।' আমরা ছেলেবেলায় যখন এই কথা শুনেছি তখন দেহ-মনে একটা তীব্র শিহরণ অনুভব করেছি; কল্পনা ও স্বপ্ন যেন শিখায়িত হয়ে উঠেছে। এই বিরাট দেশ আমাদের, পৃথিবীর প্রাচীনতম জাতিগুলির মধ্যে আমাদের নাম সামনের পঙক্তিতে, কতো প্রাচীন ঐতিহ্য আমাদের, কতো জাতির সমন্বয়। গ্রীক, শক, হুন, পাঠান, মোগল, আরো কতো জাতি এসে মিশে গেল এই বিশাল ভারতে। আর্য, দ্রাবিড়, মোঙ্গল, আরো কতো রক্ত মিশে গেল আমাদের দেহে। সভ্যতা ও সাধনার কী অপরূপ লীলাক্ষেত্র আমাদের দেশ! উত্তর-পশ্চিম সীমান্তের পথের ধুলোয় ছোট শিশুর মুখে নেহরু দেখেছেন প্রাচীন গ্রীকের ভাস্কর্য। মধ্যপ্রাচ্যের গোলাপ, দূরপ্রাচ্যের লীলায়িত শ্যামলতা, এশিয়ার নীল নির্জন সমুদ্রের আভাস ভারতবর্ষে। ভূগোলে পড়েছি আমাদের দেশ প্রায় একটি মহাদেশ, পৃথিবীর একটি ক্ষুদ্র প্রতিচ্ছবি।

কিন্তু আমাদের পরে যারা এসেছে ও আসবে তাদের কাছে কী মানচিত্র আমরা দেখাব! বলব: 'দেখ, এই আমাদের কৃতিত্ব। মানচিত্রের পূর্ব ও পশ্চিম কোণে ঐ যে অন্য রঙের দু টুকরো জায়গা রয়েছে ঐখানে ভারতের শেষ, পাকিস্তানের আরম্ভ। হিন্দু ও মুসলমান নামে দুটি জাতি আছে; ঐ দুটি জায়গা তাদেরই স্বদেশ। এক কালে এরা একই ছিল, একসঙ্গে সুখ-দুঃখে অংশ নিয়েছে, একই প্রভুর কাছে গোলামি করেছে। কিন্তু একদিন এরা হঠাৎ আবিষ্কার করল যে এরা এক নয়, এরা আলাদা; এরা আবিষ্কার করল যে

স্বাধীনতা পেতে হলে একসঙ্গে থাকা চলে না, আলাদা হয়ে যেতে হয়।'

ভাইয়ে-ভাইয়ে যখন বনে না তখন একান্নবর্তী পরিবার অচল হয়ে পড়ে। আলাদা হয়ে তারা সুখে-দুঃখে দিন কাটায়। কিন্তু দেশ ভাগ করে আলাদা হয়ে গিয়েও তো আমরা সুখী হইনি, সন্তুষ্ট হইনি। পরস্পর সম্পর্ক রাখতে বাধ্য হয়েছি, পরস্পর সম্পর্ক দিনে দিনে তিক্ত করে তুলছি। আগে দাঙ্গা করেছি, এখন সর্বদাই 'যুদ্ধং দেহি' ভাব! তাহলে আলাদা হলাম কোথায়? আর আলাদা হয়ে লাভ হল কী?

তবু মানুষ বর্তমানের দুঃখ ভোলে ভবিষ্যতের আশায়। কালো রাতের কিনারে ফোটে ঊষার গোলাপ। যারা ক্ষুদ্র ক্ষুদ্র শক্তিচক্রে সৃষ্টি করে কালের স্রোতে মিলিয়ে গেছে এমন ক্ষুদ্র লোকের কাহিনী ভারতের ও বাংলার ইতিহাসে ভিড় করে আছে। কিন্তু ভাগ্য ও প্রকৃতি যে ঐক্য অভিলাষ করেছে সময়ের বিরাট মিছিলে তার ব্যাঘাত ঘটেনি। অনেক রাজ্যের সৃষ্টি হয়েছে কিন্তু ঘৃণায় কখনো স্থায়ী সৃষ্টি সম্ভব হয়নি। ভারতের ও বাংলার নিস্তব্ধ মানচিত্র যুগে যুগে সব পরিবর্তন সহ্য করেও নিজস্ব অখণ্ডতা রক্ষা করে চলেছে।

পাঁচ

বর্তমানে ভারত ও পাকিস্তানের বাংলাভাষী অঞ্চলের আয়তন এক লক্ষ বর্গমাইলের কম নয়, লোকসংখ্যাও প্রায় দশ কোটি। এই বৃহৎ জনসমষ্টির বাঙালীত্ব সম্বন্ধে চেতনা গত বিশ বছরে পূর্ব ভারতে এবং পূর্ব পাকিস্তানে সমভাবে এবং তীব্রভাবে বেড়ে গেছে। এর প্রধান কারণ দুটি রাষ্ট্রেরই কেন্দ্রীয় শক্তি বাংলা এবং বাঙালী সম্বন্ধে বিরোধীভাবাপন্ন। দুটি রাষ্ট্রেই বাংলা হয়েছে শোষিত বিশ বছরে; দুটি রাষ্ট্রেই বাঙালীর উন্নতির জন্য কেন্দ্র থেকে মনোযোগ মেলেনি।

বাঙালীত্ব সম্বন্ধে এই চেতনা শুধু বাঙালীর জীবনে নয় দুটি রাষ্ট্রেরই জীবনে প্রকাশ পেয়েছে নানাভাবে, বিশেষত অশুভ শক্তিরূপে অমঙ্গলেরই সূচনা করে।

গত বিশ বছরে পশ্চিমবঙ্গের ইতিহাসে সবচেয়ে বড়ো রাজনৈতিক ধারা হচ্ছে কংগ্রেসের অবনতি ও পতন। এর জন্য প্রধানত দায়ী কেন্দ্রের সমগ্র শাসননীতি : এই নীতিতে বাংলার প্রতি কোনো সদিচ্ছা প্রতিফলিত হয়নি। এর ফলে একটি মারাত্মক অক্ষম আক্রোশ সমগ্র বাঙালী জীবনকে অধিকার করে ভারতের ইতিহাসে সমূহ সর্বনাশের পত্তন করে চলেছে। অকংগ্রেসী জাতীয় দল ও বামপন্থী দল মিলিত হয়ে যে যুক্তশক্তি সরকার গঠন করে ১৯৬৭ সালে তার ঐতিহাসিক মূল্য অসামান্য ; আবার সেই যুক্তশক্তি সরকারের পতনও তেমনি এক উল্লেখযোগ্য ঐতিহাসিক ঘটনা।

চীন ও পাকিস্তানের সঙ্গে যুদ্ধে ভারতীয় সামরিক শক্তির সাফল্যের পরিচয় মেলেনি কিন্তু আর্থিক দৈন্য বেশ স্পষ্ট হয়ে উঠেছে। বন্যা-বিধ্বস্ত উত্তর বঙ্গকে গড়ে তুলতে হবে। কলকাতার দুরবস্থা সারা বিশ্বের দৃষ্টি আকর্ষণ করেছে। ফরাক্কা আর এক সমস্যা। শুধু বৃত্তিহীন শিক্ষিত জনসমষ্টির চাপেই সমাজের কাঠামো ভেঙে পড়ছে। কল্যাণ-রাষ্ট্রের প্রাথমিক প্রয়োজনগুলোরই পূরণের কোনো লক্ষণ দেখা যাচ্ছে না। সর্বভারতীয় ক্ষেত্রে এবং বাংলায় শিল্পে, বাণিজ্যে এবং জীবিকার বিভিন্ন স্তরে অবাঙালীর প্রতিষ্ঠার পথ সুগম করা হয়েছে। এই খণ্ডিত বাংলা থেকেই সংগৃহীত হয় ভারত সরকারের রাজস্বের এক-তৃতীয়াংশ। অথচ বাংলার উন্নয়নের জন্য অর্থ কেন্দ্র থেকে মেলেনা।

গত বিশ বছরে পূর্ব পাকিস্তান থেকে অজস্র লোক এসে গেছে পশ্চিমবঙ্গে কিন্তু উদ্‌বাস্তু সমস্যার সমাধানের কোনো লক্ষণই দেখা যায় না। রাজনীতির দাবাখেলায় ও অসামাজিক কর্মের সর্বক্ষেত্রেই এই উদ্‌বাস্তুরাই কিন্তু সবচেয়ে কূট ও জটিল চাল।

সন্দেহ নেই যে, পূর্বে বা পশ্চিমে দ্রুতবর্ধমান গণজাগরণই হচ্ছে গত বিশ বছরের সবচেয়ে উল্লেখযোগ্য ব্যাপার। কিন্তু এই গণশক্তি সংযত নয়, সংহত নয়; এই গণশক্তি বিভ্রান্ত ও মোহাচ্ছন্ন; এর জাগরণ সুপরিকল্পিত নয়, সুপরিচালিত নয়।

পূর্বে ও পশ্চিমে আত্মরক্ষার পথে বাঙালী মধ্যবিত্ত হিন্দু-মুসলমান খণ্ড-ছিন্ন-বিক্ষিপ্তভাবে রাজনীতি, জীবিকা ও সংস্কৃতির ক্ষেত্রে সংগ্রাম করে চলেছে। এই দিকে পূর্ব পাকিস্তানের বাঙালী মুসল-মানের অবদানের ঐতিহাসিক মূল্য অসাধারণ—বিশেষত বাংলা ভাষা ও সাহিত্যের রক্ষায় ও বর্ধনে। পশ্চিমবঙ্গের সাহিত্যে ও সংস্কৃতিতে নবধারার আবির্ভাব খুবই স্পষ্ট। বিশেষভাবে উল্লেখযোগ্য নাট্য-আন্দোলন ও অভিনয়ের ব্যাপক প্রয়োগ বিভিন্ন রীতির মাধ্যমে।

## বাংলা : ১৬৬০



মোগল সম্রাট আওরংজেবের রাজত্বকালে যখন বাংলা দেশ মীর জুমলার শাসনাধীন ছিল তখন ১৬৬০ সালে এই মানচিত্র আঁকেন ভ্যান্ ডেন্ ব্রুক্। এই মানচিত্রে নদীর গতি ও অবস্থান বিশেষভাবে লক্ষ্য করা প্রয়োজন। বাংলা দেশের আয়তন ও সীমানা বোঝাবার জন্য কুড়িটি স্থানের নাম করা হয়েছে :

১ মালদহ ২ রাজমহল ৩ মুর্শিদাবাদ ৪ কাশিমবাজার
৫ বক্রেশ্বর ৬ পলাশী ৭ নদীয়া ৮ সাতগাঁ ৯ হুগলী
১০ মেদিনীপুর ১১ কলকাতা ১২ তমলুক ১৩ বালেশ্বর
১৪ বাকলা ১৫ সন্দীপ ১৬ চট্টগ্রাম ১৭ ঢাকা
১৮ সোনার গাঁ ১৯ শ্রীহট্ট ২০ বারিতলা

## বাংলা : ১৭৩০




মোগল সাম্রাজ্যের শেষ অবস্থা। মহম্মদ শাহ নামেই সম্রাট; শক্তি নেই। বাংলা দেশ তখন সুজাউদ্দীনের শাসনাধীন। ১৭৩০ সালে এই মানচিত্র আঁকেন আইজ্যাক্ টিরিয়ান্। ১৬৬০এর মানচিত্রের সঙ্গে তুলনা করলেই বোঝা যায় যে নদীর গাত বদলে গেছে। সীমানার পার্থক্যও বেশ স্পষ্ট। পনেরোটি স্থানের নাম দিয়ে আয়তন বোঝানো হচ্ছে।

১ পাটনা ২ মুঙ্গের ৩ রাজমহল ৪ কাশিমবাজার
৫ বর্ধমান ৬ জৌনপুর ৭ মেদিনীপুর ৮ বালেশ্বর
৯ কটক ১০ হুগলী ১১ নদীয়া ১২ ঢাকা ১৩ চট্টগ্রাম
১৪ ঘোড়াঘাট ১৫ পটন

বাংলা : ১৯০৫




ইংরেজী আমল : জাতীয়তা আন্দোলনের যুগ। বাংলা দেশকে ভাগ করলেন লর্ড কার্জন ; বুঝলেন জাতীয়তাবাদকে রোধ করতে না পারলে ব্রিটিশ সাম্রাজ্যের অবসান হবে। তিনি দেখলেন আন্দোলনের চালক হয়েছে বাঙালী হিন্দু। বাংলা, বিহার, উড়িষ্যা ও আসাম নিয়ে সমগ্র পূর্ব ভারতকে তিনি এমনভাবে দুটি প্রদেশে ভাগ করলেন যে দুই প্রদেশেই বাঙালী হিন্দু হয়ে গেল সংখ্যায় দুর্বল। কিন্তু তাঁর উদ্দেশ্য সফল হল না। আন্দোলন আরো তীব্র হয়ে উঠল। সংক্রামক ব্যাধির মতো জাতীয়তাবাদ সমগ্র পূর্ব ভারতে ছড়িয়ে পড়ে ভারতের অন্যত্রও চাঞ্চল্য সৃষ্টি করতে লাগল।

মানচিত্রে দুটি প্রদেশেরই অবস্থান দেখানো হচ্ছে। পশ্চিমে ১৩টি জেলা, পূর্বে ১৫টি। সারা ভারতে তখন বাংলাভাষীর সংখ্যা ছিল প্রায় পাঁচ কোটি।

সীমানা : (ক) বিহার-ছোটনাগপুর-উড়িষ্যা-পশ্চিম বঙ্গ নিয়ে

নতুন 'বাংলা': ১ দার্জিলিং ২ বক্‌সার ৩ পালামৌ ৪ ভানপুর ৫ পুরী ৬ বালেশ্বর ৭ মোরেলগঞ্জ ৮ কুষ্টিয়া ৯ রাজমহল ১০ কিষণগঞ্জ। (খ) পূর্ববঙ্গ-আসাম: ১১ বাগ্রাকোট ১২ জলপাইগুড়ি, ১৩ রামপুর-বোয়ালিয়া ১৪ পিরোজপুর ১৫ টেকনাফ ১৬ শিলচর ১৭ শ্রীহট্ট ১৮ শিলং ১৯ ডিব্রুগড় ২০ ধুবড়ি কু কুচবিহার ত্রি ত্রিপুরা।

১৯০১ সালের আদমসুমারির ভিত্তিতে কয়েকটি তথ্য দেওয়া হল:

| | বর্গমাইল | লোকসংখ্যা | হিন্দু | মুসলমান |
|---|---|---|---|---|
| (ক) বাংলা | ১,১৫,৮১৯ | ৫,০৭,২২,০৬৯ | ৪,২৫,৪০,৩৫৯ | ৯২,০৮,১৯৯ |
| পশ্চিম বঙ্গ | ৩১,৪৫১ | ১,৭২,৩৩,১০৪ | হিন্দুপ্রধান | |
| বিহার | ৪৩,৫২৪ | ২,৩৬,০৬,৩৯২ | ” | |
| ছোটনাগপুর | ২৭,১০১ | ৪৯,০০,৪২৯ | ” | |
| উড়িষ্যা | ১৩,৭৪৩ | ৪৯,৮২,১৪২ | ” | |
| কলকাতা | ৩৪ | ১১,৯০,২৪৭ | ” | |
| হাওড়া | ১০ | ১,৫৭,৫৯৪ | ” | |
| (খ) পূর্ব বঙ্গ-আসাম | ৯৭,৫১০ | ৩,০৯,৬১,৪৫৯ | ১,১৬,৩৯ ৪৯১ | ১,৭৮,৬৮,৪৫২ |
| পূর্ববঙ্গ | ৪৫ ৯৫১ | ২,৫৬,৫৬,৩৪৯ | | মুসলিম প্রধান |
| আসাম | ৫১,৫৫৯ | ৫,৩০৫ | | হিন্দুপ্রধান |
| কুচবিহার | ১,৩১৮ | ৫,৬৬,৯৭৪ | | ” |
| মণিপুর | ৮,৬২০ | ২,৮৪,৪৬৫ | | ” |
| ত্রিপুরা | ৪.১১৬ | ১,৭৩,৩২৫ | | ” |
| ঢাকা | | ৮৯,৭৩৩ | | ” |

## বাংলা : ১৯১২



১৯০৫-এর বিভাগে বাংলা হয়েছিল খণ্ডিত, যুক্ত হল পঞ্চম জর্জের ঘোষণায় ১৯১২ সালে। কিন্তু কয়েকটি বাংলাভাষী অঞ্চল ছড়িয়ে দেওয়া হয়েছিল বিভিন্ন প্রদেশে। সীমানা ও তথ্য বিচার করলেই বোঝা যায় এবার ব্রিটিশ শাসকের উদ্দেশ্য ছিল প্রাদেশিকতা ও সাম্প্রদায়িকতার বিষে জাতীয়তাবাদকে নির্জীব করে দেওয়া।

দশটি স্থানের দ্বারা সীমানা দেখানো হচ্ছে: ১ দার্জিলিং ২ খরবা ৩ নলহাটি ৪ রামপুরহাট ৫ সীতারামপুর ৬ দিঘা ৭ টেক্‌নাফ ৮ রাঙামাটি ৯ সুসং দুর্গাপুর ১০ দলসিংপাড়া কু কুচবিহার ত্রি ত্রিপুরা।

কলকাতা নিয়ে ২৮টি জেলা ছিল বাংলায়। সারা ভারতে তখন

বাংলাভাষীদের সংখ্যা ছিল পাঁচ কোটি। ১৯১১র আদমসুমারির ভিত্তিতে কয়েকটি তথ্য দেওয়া হল :

| | বর্গমাইল | লোকসংখ্যা | হিন্দু | মুসলমান |
|---|---|---|---|---|
| বাংলা | ৭৮,৬৯৯ | ৪,৫৪,৮৩,০৭৭ | ২,০৩,৮০,৭২০ | ২,৩৯,৮৯,৭১৯ |
| দেশীয় রাজ্য | ৫,৪৩৪ | ৮,২২,৫৬৫ | ৫,৬৭,৬৩৭ | ২,৪৭,৫০৯ |
| কলকাতা | ৩৪ | ১০,৪৩,৩০৭ | | হিন্দুপ্রধান |
| হাওড়া | ১০ | ১,৭৯,০০৬ | | ” |
| ঢাকা | | ১,০৮,৫৫১ | | ” |

বাংলা : ১৯৪৭



ভারতের স্বাধীনতালাভের সময়ে লর্ড মাউণ্টব্যাটেনের পরিকল্পনায় ও র‍্যাড্‌ক্লিফের বিচারে বাংলাকে ভাগ করা হল ১৯৪৭ সালে। এই বিভাগের উদ্দেশ্য সম্বন্ধে আলোচনা আগেই করা হয়েছে। এই বিভাগের ফলে পশ্চিম বঙ্গে উত্তরাংশের সঙ্গে দক্ষিণাংশের কোনো

প্রত্যক্ষ সংযোগ ছিল না অর্থাৎ যোগ ছিল বিহারের মধ্য দিয়ে। পরে ভারত সরকার এই যোগ স্থাপন করেছেন বিহার থেকে খানিকটা বাংলাভাষী অঞ্চল দিয়ে। বর্তমানে কুচবিহার পশ্চিম বঙ্গের অন্তর্গত হলেও ত্রিপুরা বিচ্ছিন্ন অবস্থায় আছে।

(ক) পশ্চিমবঙ্গ : সমগ্র বর্ধমান বিভাগ (৬টি জেলা), ২৪ পরগণা, কলকাতা, মুর্শিদাবাদ, দার্জিলিং, নদীয়া (প্রায় অর্ধেক), যশোর (১১%), জলপাইগুড়ি (৭৮%), দিনাজপুর (৩৫%), মালদহ (৭০%)।

(খ) পূর্ব বঙ্গ : সমগ্র ঢাকা ও চট্টগ্রাম বিভাগ (৮টি জেলা), রংপুর, বগুড়া, রাজশাহী, পাবনা, খুলনা এবং নদীয়া-যশোর-জলপাইগুড়ি-দিনাজপুর-মালদহ-শ্রীহট্টর অল্প-বিস্তর অংশ।

পশ্চিমবঙ্গের সীমানা : ১ হিংগুলগঞ্জ ৩ বনগাঁ ৫ তেহাটা ৭ লালগোলা ৯ গৌড় ১১ হিলি ১৩ বিন্দোলা ১৫ হলদিবাড়ি

কু কুচবিহার ত্রি ত্রিপুরা।

পূর্ব বঙ্গের সীমানা : ২ কালিগঞ্জ ৪ অমৃত বাজার ৬ মেহেরপুর ৮ গোদাবাড়ি ১০ পার্বতীপুর ১২ ঘোড়াহাট ১৪ দিনাজপুর ১৬ পচাগড় ১৭ কুড়িগ্রাম ১৮ বাহাদুরাবাদ ঘাট ১৯ সুসং দুর্গাপুর ২০ জয়ন্তিয়াপুর ২১ শ্রীহট্ট ২২ কুলাউড়া ২৩ ব্রাহ্মণবাড়িয়া ২৪ কুমিল্লা ২৫ চট্টগ্রাম।

১৯৪১এর আদমসুমারির ভিত্তিতে কয়েকটি তথ্য দেওয়া হল :

| | | বর্গমাইল | লোকসংখ্যা | হিন্দু | মুসলমান |
|---|---|---|---|---|---|
| (ক) | পশ্চিমবঙ্গ | ২৮,২১৫ | ২,১১,৯৬,৪৫৩ | ৬৭ ৬১ | ২৫,০১ |
| | কুচবিহার | ১,৩১৮ | ৬,৪০.৮৪২ | | হিন্দুপ্রধান |
| | ত্রিপুরা | ৪,১১৬ | ৫,১৩,০১০ | | |
| | কলকাতা | ৩৪ | ২৮,১৮,৪৪৫ | | |
| | হাওড়া | ১০ | ৩,৭৯,২৯২ | | |
| (খ) | পূর্ব বঙ্গ | ৫৩,৯০৯ | ৪,১৯,৪৯,৭১০ | ২৮ ৫ | ৭১ |
| | ঢাকা | | ২,১৩,২১৮ হিন্দুপ্রধান (১৯৪১) মুসলিমপ্রধান (১৯৪৭) | | |

## বর্তমান পশ্চিমবঙ্গ




বর্তমান পশ্চিমবঙ্গের মানচিত্রে উত্তর বিহার ও দক্ষিণ বিহারের কিছু বাংলাভাষী অঞ্চলের অন্তর্ভুক্তিই বিশেষভাবে দ্রষ্টব্য। সীমানা নির্দেশ করা হচ্ছে আঠারোটি স্থানের চিহ্ন দ্বারা :

১ দার্জিলিং ২ দলসিংপাড়া ৩ তুফানগঞ্জ ৪ হলদিবাড়ী

৫ কুমারগঞ্জ ৬ বালুরঘাট ৭ মালদহ ৮ লালগোলাঘাট ৯ বানপুর ১০ বসিরহাট ১১ দিঘা ১২ ঝাড়গ্রাম ১৩ বান্দোয়ান ১৪ ঝালদা ১৫ চিত্তরঞ্জন ১৬ নলহাটি ১৭ রায়গঞ্জ ১৮ ইসলামপুর।

সাধারণ পাঠকের সুবিধার জন্য বাংলা ভাষায় রচিত তিরিশটি গ্রন্থের তালিকা দেওয়া হল :

| | |
|---|---|
| আলি, ওয়াজেদ | ভবিষ্যতের বাঙালী |
| গঙ্গোপাধ্যায়, নারায়ণ | উপনিবেশ |
| ঘোষ, বিনয় | বাঙলার নবজাগৃতি |
| | পশ্চিম বঙ্গের সংস্কৃতি |
| | সাময়িক পত্রে বাংলার সমাজচিত্র |
| চট্টোপাধ্যায়, সুনীতিকুমার | জাতি, সংস্কৃতি ও সাহিত্য |
| ঠাকুর, অবনীন্দ্রনাথ | বাংলার ব্রত |
| ঠাকুর টেকচাঁদ | আলালের ঘরের দুলাল |
| দাসগুপ্ত, শশিভূষণ | শ্রীরাধার ক্রমবিকাশ |
| দে, সুশীলকুমার | বাংলা প্রবাদ |
| বন্দ্যোপাধ্যায়, অসিত | বাংলা সাহিত্যের ইতিবৃত্ত |
| বন্দ্যোপাধ্যায়, কালীপ্রসন্ন | মধ্যযুগের বাংলা |
| বন্দ্যোপাধ্যায়, ব্রজেন্দ্রনাথ | সংবাদপত্রে সেকালের কথা |
| বন্দ্যোপাধ্যায়, রাখালদাস | বাংলার ইতিহাস |
| | ধর্মপাল |
| | ময়ূখ |
| বিশী, প্রমথনাথ | কেরী সাহেবের মুন্সী |
| ভট্টাচার্য, আশুতোষ | বাংলার লোকসাহিত্য |
| মজুমদার, রমেশচন্দ্র | বাংলা দেশের ইতিহাস |
| মুখোপাধ্যায়, রাধাকমল | বাংলা ও বাঙালী |
| | বিশাল বাংলা |
| রায়, নীহাররঞ্জন | বাঙালীর ইতিহাস (আদিপর্ব |
| শাস্ত্রী, হরপ্রসাদ | প্রাচীন বাংলার গৌরব |
| শেঠ, হরিহর | পুরাতনী |
| সিংহ, কালীপ্রসন্ন | হুতোম প্যাঁচার নক্শা |
| সেন, ক্ষিতিমোহন | বাংলার সাধনা |
| সেন, দীনেশচন্দ্র | বৃহৎ বঙ্গ |
| সেন, সুকুমার | প্রাচীন বাংলা ও বাঙালী |
| | মধ্যযুগের বাংলা ও বাঙালী |
| হালদার, গোপাল | বাঙালী সংস্কৃতির রূপ |

৪

# নির্দেশিকা

শুধু মূল ঐতিহাসিক চরিত্র, সাহিত্যের চরিত্র, লেখক ও গ্রন্থ নিয়ে এই নির্দেশিকা রচিত হয়েছে

## ॥ প্রবন্ধ ॥

অবনীন্দ্রনাথ ঠাকুর

**বাগেশ্বরী শিল্প প্রবন্ধাবলী** ( ২য় সংস্করণ ) ... ১৬·০০

কিরণশঙ্কর সেনগুপ্ত

**মধুসূদন, রবীন্দ্রনাথ ও উত্তরকাল** ... ৬·০০

চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়

**সাহিত্যের কথা** ... ৬·০০

চিত্তরঞ্জন মাইতি

**বাংলা কাব্য প্রবাহ** ... ১০·০০

ডঃ অতীন্দ্রনাথ বসু

**নৈরাজ্যবাদ** ... ১০·০০

ডঃ অমিয়কুমার মজুমদার

**বিবেকানন্দের বিজ্ঞান-চেতনা** ... ৬·০০

**রবীন্দ্রনাথের বৈজ্ঞানিক-মানস** ... ৬·০০

পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়

**ফরাসীদের চোখে রবীন্দ্রনাথ** ... ৫·০০

শচীন্দ্র মজুমদার

**বিবাহ-সাধনা** ( ২য় সংস্করণ ) ... ৩.৫০

সৌম্যেন্দ্রনাথ ঠাকুর

**ভারতের শিল্প-বিপ্লব ও রামমোহন** ... ৬·০০

অলডাস হাক্সলি/দেবব্রত রেজ

**সাহিত্য ও বিজ্ঞান** ... ৫·০০

আইনস্টাইন/শৈলেশকুমার বন্দ্যোপাধ্যায়

**জীবন-জিজ্ঞাসা** ( ২য় সংস্করণ ) ... ১০·০০

উৎপল দত্ত

**চায়ের ধোঁয়া** ... ৬·০০

বারট্রাণ্ড রাসেল/পরিমল গোস্বামী

**সুখের সন্ধানে** ( ২য় সংস্করণ ) ... ৬·৭৫

॥ উপন্যাস ॥

অচিন্ত্যকুমার সেনগুপ্ত

**প্রাচীর ও প্রান্তর** ... ৬·০০

অজিতকৃষ্ণ বসু

**শেষ বসন্ত** ... ৪·০০

**শেষ বসন্ত** ( পেপার-ব্যাক ) ... ১·৫০

আশাপূর্ণা দেবী

**অন্য মাটি অন্য রং** ... ৬·৫০

**লঘু-ত্রিপদী** ... ৪·০০

**শুধু তারা দুজন** ... ৬·০০

উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়

**একই বৃন্ত** ... ৬·০০

চিত্তরঞ্জন মাইতি

**হিরণ্যগড়ের বধূ** ... ৫·০০

জ্যোতির্ময়ী দেবী

**এপার গঙ্গা ওপার গঙ্গা** ... ৪·৫০

জ্যোতিরিন্দ্র রায়

**প্রণয় এক প্রাণ-শিল্প** ... ৬.০০

ডাঃ বিশ্বনাথ রায়

**বিহঙ্গের গান** ... ৮·০০

তারাপদ রাহা

**আরব্য রজনী** ( ১ম খণ্ড ) ... ৫·০০

দিলীপকুমার রায়

**অঘটনের শোভাযাত্রা** ( একত্রে তিনটি উপন্যাস ) ... ১০·০০

দীপক চৌধুরী

**এক যে ছিল রাজা** ... ৫·০০

নির্মলা দেবী

**স্বপ্ন মধুর** ... ৩·৫০

॥ উপন্যাস ॥

দেবব্রত রেজ

| | | |
|---|---|---|
| **প্রাণ-পাথেয়** | ... | ৭'৫০ |
| **স্বপ্নলোকের চাবি** | ... | ৩'৫০ |

প্রবোধচন্দ্র ঘোষ

| | | |
|---|---|---|
| **আজও তারা ডাকে** | ... | ৩'৫০ |
| **এখানে মৃত্যুর হাওয়া** | ... | ৪'০০ |
| **এখানে মৃত্যুর হাওয়া** ( পেপার-ব্যাক ) | ... | ১.৫০ |

প্রেমেন্দ্র মিত্র

| | | |
|---|---|---|
| **অন্য এক নাম** | ... | ৪'০০ |

বাণী রায়

| | | |
|---|---|---|
| **চক্ষে আমার তৃষ্ণা** | ... | ৬'০০ |

মৃত্যুঞ্জয় মাইতি

| | | |
|---|---|---|
| **নতুন জনপদ** | ... | ৬'০০ |
| **নিঃসঙ্গ নায়ক** | ... | ৩'০০ |

শৈলজানন্দ মুখোপাধ্যায়

| | | |
|---|---|---|
| **শ্বেতচন্দন তিলকে** | ... | ৩'৫০ |

সমরেশ বসু

| | | |
|---|---|---|
| **যৌবন** | ... | ৫'৫০ |

সুধাংশু ঘোষ

| | | |
|---|---|---|
| **ফানুসের উপমা** | ... | ৩'০০ |

সুধাংশুমোহন বন্দ্যোপাধ্যায়

| | | |
|---|---|---|
| **উত্তর মেলেনি** | ... | ৩'৫০ |

আলব্যার কাম্যু/পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়

| | | |
|---|---|---|
| **পতন** | ... | ৪'০০ |

আলব্যার কাম্যু/প্রেমেন্দ্র মিত্র

| | | |
|---|---|---|
| **অচেনা** ( ২য় সংস্করণ ) | ... | ৫'০০ |

॥ উপন্যাস ॥

আলবার্তো মোরাভিয়া/চিত্তরঞ্জন মাইতি

**দাম্পত্য-প্রেম** ... ৪'০০

আলেকজান্ডার লারনেট-হলেনিয়া

বাণী রায়

**মোনা লিসা** ... ২'৫০

ওসামু দাজাই/কল্পনা রায়

**অস্তগামী সূর্য** ... ৪'৫০

টমাস মান/সুধাংশুমোহন বন্দ্যোপাধ্যায়

**মধুর আমি নারী** ... ৩'০০

দস্তয়েভ্স্কি/দেবব্রত রেজ

**বাড়ীউলি** ... ৪'০০

দস্তয়েভ্স্কি/সমরেশ খাসনবিশ

সম্পাদনা : গোপাল হালদার

**অপমানিত ও লাঞ্ছিত** ... ৮'০০

বরিস পাস্টেরনাক/দীপক চৌধুরী

**ডাক্তার জিভাগো** ( নোবেল পুরস্কার প্রাপ্ত ) ... ১২'৫০

বাণভট্ট/প্রবোধেন্দুনাথ ঠাকুর

**কাদম্বরী** ( ২য় সংস্করণ ) ... ১৪'০০

মপাসাঁ/অরুণ চক্রবর্তী ও

গীতা গুহরায়

**পঙ্ক থেকে পঙ্কজ** ... ৩'৫০

স্তেফান জোয়াইগ/দীপক চৌধুরী

**উত্তরণ * উন্মত্ত * ত্রয়ী** প্রতিটি ৩'০০

হেনরি জেম্‌স্‌/অ. কৃ. ব.

**প্রেম এক মন্ত্র** ... ৮'৫০

হেরমান হেস/শিউলি মজুমদার

**অমৃত-আলোতে** .. ৬'০০

## ॥ গল্প সংগ্রহ ॥

অচিন্ত্যকুমার সেনগুপ্ত

**বরবর্ণিনী** ... ৩·০০

আভা পাকড়াশী

**বসন্ত বৌরী** ... ৩·৫০

চিত্তরঞ্জন মাইতি

**অনেক বসন্ত দুটি মন** ... ৩·৫০

কারেল চাপেক/মোহনলাল ও মিলাডা গঙ্গোপাধ্যায়

**নীল চন্দ্রমল্লিকা** ( চেক গল্প ) ... ৪·০০

মোহনলাল গঙ্গোপাধ্যায় ও অমিতেন্দ্রনাথ ঠাকুর

**চীনা মাটি** ( চীনা গল্প ) ... ৬·০০

বারট্রাণ্ড রাসেল/অজিতকৃষ্ণ বসু

**শহরতলির শয়তান** ... ৪·৫০

স্তেফান জ্বোয়াইগ/দীপক চৌধুরী

**গল্প সংগ্রহ** ( দুই খণ্ডে সম্পূর্ণ ) প্রতি খণ্ড ৫·০০

## ॥ চরিত্র চিত্রণ ॥

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

**নারী রহস্যময়ী** ... ৫·০০

## ॥ জীবনী ॥

সল কে. প্যাডোভার/অ. কৃ. ব.

**দ্বাদশ সূর্য** ... ৪·৫০

## ॥ ভ্রমণ কাহিনী ॥

চিত্তরঞ্জন মাইতি

**শৈলপুরী কুমায়ুন** ( ৩য় সংস্করণ ) ... ৫·০০

সুধাংশুমোহন বন্দ্যোপাধ্যায়

**ইরাবতী থেকে নায়েগ্রা** ... ৬·০০

॥ রম্য রচনা ॥

এক কলমী ( পরিমল গোস্বামী )

**ইতস্ততঃ** ... ৬·০০

॥ স্মৃতিকথা ॥

পবিত্র গঙ্গোপাধ্যায়

**চলমান জীবন** ( ২য় পর্ব ) ... ৭·০০

মহাদেবী বর্মা/মলিনা রায়

**ছায়াময় অতীত** ... ৪·০০

মৈত্রেয়ী দেবী

**মংপুতে রবীন্দ্রনাথ** ... ১০·০০

॥ যাদু-কথা ॥

অজিতকৃষ্ণ বসু

**যাদু-কাহিনী** ( যাদুকর ও যাদুবিদ্যার বিচিত্র কথা। নরসিংদাস পুরস্কার প্রাপ্ত ) ... ৮·০০

॥ কবিতা ॥

জ্যোতির্ময় চট্টোপাধ্যায়

**মজুত** ... ২·০০

**একটি ধানের শীষের উপরে** ( জাপানী কবিতা ) ... ২·৫০

॥ কাব্য-নাটিকা ॥

চিত্তরঞ্জন মাইতি

**বসন্ত-বিলাপ** ... ৪·০০

॥ নাটিকা ॥

গোপীনাথ নন্দী

**জনতার কোলাহল** ... ২·৫০

**সন্ন্যাসীর গীত** ... ·৭৫

## ॥ কিশোর সাহিত্য ॥

অন্নু বন্দ্যোপাধ্যায়

**বহুরূপী গান্ধী** ( সচিত্র চরিত্র চিত্রণ ) ... ৬.০০

অলোকেন্দ্রনাথ ঠাকুর

**ছবির রাজা ওবিন ঠাকুর** ( শিল্পগুরুর জীবন কথা ) ... ৩.০০

খগেন্দ্রনাথ মিত্র

**গড় জঙ্গলের কাহিনী** ( উপন্যাস ) ... ৩.৫০

তারাপদ রাহা

**আরব্য রজনী** ( ১ম খণ্ড/উপন্যাস ) ৫.০০

পতিতপাবন বন্দ্যোপাধ্যায়

**অমর জহর** ( ছন্দে গাঁথা জহরলালের জীবনী ) ... ১.০০

**মাটির মানুষ লালবাহাদুর**

( ছন্দে গাঁথা লালবাহাদুরের জীবনী ) ... ১.০০

পরিচয় গুপ্ত

**আষাঢ়ে ভূতের গল্প** ( গল্প-সংগ্রহ ) ... ৪.০০

মোহনলাল গঙ্গোপাধ্যায়

**বাবুইয়ের অ্যাডভেঞ্চার** ( উপন্যাস ) ... ৪.৫০

**বোর্ডিং ইস্কুল** ( উপন্যাস ) ... ৩.০০

এন. কারাজিন/সরিৎশেখর মজুমদার

**উড়ে চলি দক্ষিণে** ( সারসদের বিচিত্র অভিযান কাহিনী ) ৩.৭৫

লরিন জিলিয়াকাস/পতিতপাবন বন্দ্যোপাধ্যায়

**ডাকের কথা** ( ভারতীয় অংশযুক্ত ডাক-ব্যবস্থার ইতিকথা ) ৪.০০

সোলি পাভরি ও রসিক শাহ/শ্রীমতী সন্ধ্যা দেবী

**সত্যই, সব কিছুই ভূ-কেন্দ্রগামী**

রসিক শাহ/শ্রীযোগেন্দ্রনাথ ভট্টাচার্য

**বানর থেকে নর ?** ... ১.৮০

সোলি পাভরি/শ্রীমতী সন্ধ্যা দেবী

**আমাদের জুড়ে জুড়ে বন্ধু আর শত্রুর দল**